'কবিতা কুসুমাবলী'র প্রথম পৃষ্ঠার শিরোনামে লেখা থাকতো—

'কবিতা কুসুমাবলী মাসিক পত্রিকা
সন্তোষয়তু সর্ব্বেষাং সতাং চিত্ত মধু ব্রতনি।
নানা রস সমাকীর্ণা কবিতা কুসুমাবলী।।'

পত্রিকাটির প্রতিসংখ্যার মূল্য ছিল দেড় আনা, প্রথম দিকে আকার ছিল 'রয়েল আটাংশির এক ফর্মা' তৃতীয় সংখ্যা ছিল দু'ফর্মার। বারো সংখ্যায় হয়েছিল মোট ১৭২ পৃষ্ঠা'।[১৭৮]

পত্রিকার উদ্দেশ্য সম্পর্কে সম্পাদক লিখেছিলেন—'কবিতা পাঠ প্রলভনীয় সমুদায় ফলবত্তা প্রলাভ করা যাইতে পারে বঙ্গভাষায় এরূপ বিশুদ্ধ কাব্যের সংখ্যা অত্যল্প দৃষ্ট হয়। পূর্ব্বতন বঙ্গীয় কবিগণ যে সমস্ত কাব্য প্রণয়ন করিয়া গিয়াছেন, তাহার অধিকাংশই উলঙ্গ আদিরস দোষ দোষিত। তৎপিঠে উপকার হওয়া দূরে থাকুক, প্রত্যুত প্রভূত অপকারেরই সম্ভাবনা। অতএব অধনা দেশ মধ্যে অভিনব কাব্য কলা বিভাসিত হইয়া জনসমাজের কল্যাণ বিধান করে, ইহা নিতান্ত বাঞ্ছনীয়। এই বাঞ্চিত বিষয়ের সুসিদ্ধি সম্পাদনে আধুনিক বহুল মার্জ্জিত বুদ্ধি কোবিদগণ লেখনী ধারণ করিয়াছেন, আমাদের কবিতা কুসুমাবলীও তাঁহাদিগের সহকারিতা সাধনোদ্দেশ্যে বিকসিতা হইয়াছে। ফলতঃ বঙ্গীয় কবিতার উৎকর্ষ-সাধন ও বিশুদ্ধ কাব্যকলা প্রচার দ্বারা জনমণ্ডলীর কল্যান বর্দ্ধনই এতৎপত্রিকা প্রচারের উদ্দেশ্য'।[১৭৯]

প্রথম দিকে, 'কবিতা কুসুমাবলী'তে শুধু পদ্যই ছাপা হত, পরে গদ্যও সংযোজিত হয়েছিল। পত্রিকা গ্রাহকের সংখ্যা, প্রকাশকের মতে ছিল চারশো। 'কবিতা কুসুমাবলী' দু'বছরের বেশী টিকে ছিল কিনা জানা যায় নি।[১৮০]

১৮৬০ মনোরঞ্জিকা মাসিক

ঢাকার 'মনোরঞ্জিকা সভা'র মুখপত্র হিসেবে প্রকাশিত হয়েছিল 'মনোরঞ্জিকা' (আষাঢ়, ১২৬৭)। কেদারনাথ লিখেছেন পত্রিকাটি প্রকাশিত হয়েছিল ১৮৫৯ সালে।[১৮১] তথ্যটি সঠিক নয়। কারণ ২. ৭. ১৮৬০-এ সোম প্রকাশ লিখেছিল—'বর্ত্তমান আষাঢ় মাস অবধি ঢাকা বাঙ্গালা যন্ত্রালয় হইতে মনোরঞ্জিকা নামে একখানি মাসিক পত্রিকা প্রচার আরম্ভ হইয়াছে। ইহাতে মুদ্রাযন্ত্র, আধুনিক যুবক-সম্প্রদায় ও তাড়িত বার্ত্তাবহ এই তিনটি বিষয় লিখিত দৃষ্ট হইল। সম্পাদকেরা উত্তম বিষয়েই হস্তক্ষেপ করিয়াছেন। তাঁহারা ভূমিকা মধ্যে লিখিয়াছেন

'পরাপবাদ ও পরদোষ কীর্ত্তন করিয়া পত্রিকাখানি কলঙ্কিত ও অপবিত্র করিবেন না''।. . .।[১৮২]

পত্রিকাটির সম্পাদক ছিলেন কৃষ্ণচন্দ্র মজুমদার, প্রকাশক ছিলেন মহেশচন্দ্র গঙ্গোপাধ্যায় এবং মুদ্রাকর হরিশচন্দ্র মিত্র। কেদারনাথের মতে পত্রিকাটি ১২৬৭ অর্থাৎ ১৮৬০ সালেই বিলুপ্ত হয়েছিল।[১৮৩]

১৮৬০ নববব্যবহার সংহিতা মাসিক

ঢাকার 'বাঙ্গালা যন্ত্র' থেকে, ঢাকার সদর আমীন আদালতের উকিল রামচন্দ্র ভৌমিকের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল পত্রিকাটি। এর বার্ষিক চাঁদা ছিল চার টাকা।[১৮৪]

১৪. ৪. ১৮৬২ সালের 'সোমপ্রকাশ' থেকে 'নবব্যবহার সংহিতা' সম্পর্কে কিছু তথ্য জানা যায় --'প্রতি মাসের গবর্ণমেণ্টের গেজেটে যে সকল আইন ও সরক্যুলর অর্ডর এবং রাজকীয় বিজ্ঞাপন প্রকাশ হয় তত্তাবতের অবিকল বাঙ্গালা অনুবাদ উদ্ধৃত করিয়া 'নবব্যবহার সংহিতা নাম' পত্রিকাকারে প্রতি পক্ষে, প্রতি মাসে আমি প্রকাশ করিতেছি এবং অনতিবিলম্বে প্রতি সপ্তাহে প্রকাশ করিতেও অঙ্গীকৃত হইয়াছি। আইনাদির বাঙ্গালা অনুবাদ সাপ্তাহিক, পাক্ষিক, মাসিক পত্রিকাকারে প্রকাশ করিবার একাধিকারী হইবার জন্য ১৮৪৭ সালের ২০ আইনমতে গবর্ণমেণ্টে রেজিষ্টরী করিয়াছি। যখন আমি সাধারণের রাজনিয়ম শিক্ষার এক নতুন উপায় ও সুবিধা সংস্থাপন করিয়া সর্ব্বাগ্রে গবর্ণমেণ্ট রেজিষ্টরী করিয়াছি তখন আইনাদির বাঙ্গালা অনুবাদ পত্রিকাকারে প্রচার কবিতে কেবল আমি একাধিকার প্রাপ্ত হইয়াছি, অতএব গবর্ণমেণ্টের আদেশ অনুযায়ি কার্য্যকরণার্থ সর্ব্ব সাধারণকে বিজ্ঞাপন করা যাইতেছে যে অন্য কেহ যেন তিন মাসের প্রকাশিত সমুদায় আইনাদির বাঙ্গালা অনুবাদ শ্রেণীপূর্ব্বক পত্রিকাকারে প্রচাব না করেন। যদি কেহ তাহা করেন তবে তিনি আমার ক্ষতিপূরণের দায়ী হইবেন। শ্রী রামচন্দ্র ভৌমিক। ঢাকার সদর আমীন আদালতের উকিল'।[১৮৫] পত্রিকাটি ঠিক কতদিন টিকে ছিল তা জানা যায় নি।

১৮৬০ সংস্কার সংশোধনী মাসিক

বিক্রমপুরের কুকুটিয়া গ্রামের 'জ্ঞানমিহির বিকাশিনী' সভার মুখপত্র ছিল 'সংস্কার সংশোধনী'। এর সম্পাদক ছিলেন কুকুটিয়া মধ্য বঙ্গবিদ্যালয়ের শিক্ষক জগন্নাথ সরকার। 'পল্লী বিজ্ঞান' পত্রিকায় প্রকাশিত একটি চিঠিতে এ সম্পর্কে আরো কিছু



'গ্রামবার্ত্তা প্রকাশিকা'র সম্পাদক হরিনাথ মজুমদার

বাঙ্গালীদিগের দুর্দ্দশার একটী কারণ।

আমরা ভাবিয়া ছিলাম, ইংরাজি লেখাপড়া শিখিয়া যাঁহারা সভ্য হইতেছেন, তাঁহারা কুসংস্কার বর্জ্জিত, অভিমান শূন্য এবং স্বাধীনতা প্রিয়। ইহাঁদের দ্বারা হতভাগ্য বঙ্গভূমীর অনেক উপকার সাধিত হইবে। সে আশাতে ছাই, অধিকন্তু ইহাঁদিগের অনুচিত অভিমানে ও দাসত্ব প্রিয়তায় বঙ্গদেশের মুখ আরও মলিন হইয়াছে। ইংরাজি অভিমানীদিগের ( যাঁহারা কৃতবিদ্য ও সচ্চরিত্র তাঁহারা নহেন, যাঁহারা পুলিষ কি অন্য বিভাগের মধ্যে কর্ম্মকরিয়া রাতারাতি বড়মানুষ হইবেন, এইলালসায় ২।৪ পাত ইংরাজি পড়িয়াছেন ) মধ্যে কাজের লোক প্রায় খুঁজিয়া পাওয়া যায় না, কিন্তু সামান্য চাকুরি করিয়া ও পেন্টুলন পরিয়া, স্বজাতি এবং স্বাধীন ব্যবসায়ী-যাহারা বস্ত্রাদির ব্যবসায় করিয়া জীবিকা নির্ব্বাহ করে, ইহাঁরা তাহাদিগকে দোকানদার বলিয়া এতই ক্ষুদ্র জ্ঞান করেন যে, তাহাদিগের সহিত কথা বলিতেও অপমান বোধ করিয়া থাকেন। মধ্যেং সংবাদপত্রেও দোকানদার বলিয়া শ্লেশ করিতে লজ্জাবোধ করেন না। আমরা জিজ্ঞাসা করিতেছি, জমীদার রেইলওয়ে, গবর্ণমেন্ট কি অন্য কাহারও কোন প্রকার চাকরি করিয়া যাহারা ঘুষ খায়, লোকের সর্ব্বনাশ করে এবং সতীর সতীত্ব হরণ প্রভৃতি দুষ্কর্ম্ম করিয়া কেবল ধূর্ত্তবলে কিম্বা প্রভুর চক্ষে শঠতা ধুলা নিক্ষেপ পূর্ব্বক দণ্ডিত হয় না, তাহাদিগের অপেক্ষাও কি স্বাধীন ব্যবসায়ী দোকানদারেরা ঘৃণিত? আমরা মানিলাম, আপনারা সুচতুর, দেশের ওঁচা লোককে বশীভূত ও আটঘাট বন্ধকরিয়া, রাতারাতি ধনবান হইতে জানেন, কর্ত্তৃপক্ষকে বঞ্চনা করিয়া সাধুতা দেখাইতে সুপারগ। কিন্তু, যিনি কেন যতই আবরণ দিয়া দুষ্কর্ম্ম না করুন, দোকান প্রভৃতিতে সামান্যলোকেরা সংখ্যা বৃদ্ধি হইয়া, শঠতার পুষ্টি সাধন করিতেছে। চুমার, তাঁতি, কর্ম্মকার, প্রভৃতির ব্যবসায় ক্রমে অধঃপাতে যাইতেছে। এই প্রকার পদ্ধতি ক্রমে এদেশের কার্য্যাদি আর কিছুকাল চলিলে, দেশের যে কি শোচনীয় ও পরাধীনতা অবস্থা উপস্থিত হইবে, কিঞ্চিৎ স্থিরচিত্তে বিবেচনাকরিলে, পাঠকগণ তাহা অনায়াসে উপলব্ধি করিতে পারেন। বস্তুতঃ এদেশ যে পরিণামে দাস দেশ বলিয়া পরিচিত হইবে, চাকুরিয়ার দল পুষ্টি দেখিয়া, অনেকেই তাহা অনুভব করিতেছেন। দুষ্কর্ম্ম করিয়া প্রায় ধৃত হয় না, হইলেও প্রভুবলে অনেক স্থলে রক্ষা পায়, বিশেষ, প্রবল প্রভুর ভৃত্য বা কর্ম্মচারী সহস্র প্রকারে দুষ্কর্ম্ম করিলেও লোকে ভয়ে দন্তস্ফুট করিতে পারে না। চাকুরিয়ারা, উপরি উপার্জ্জন করিয়া যেমন অনায়াসে জীর্ণ করিতে পারে, তদ্রূপ কেহই পারে না। এই সকল প্রলোভন থাকায় লোকে স্বাধীন ব্যবসায় পরিত্যাগ করিয়া

[illegible] ইত্যাদি [illegible] করিতেন না, কিন্তু এক এক জন এরূপ শ্রমশীল ও কাজের লোক ছিলেন যে, কেহ স্বাধীনব্যবসায়, কেহ উদ্যানে উৎকৃষ্ট বৃক্ষাদি রোপণ এবং কেহ [illegible] ক্ষেত খোলা রাখিয়া ও চাষ করিয়া অনায়াসে জীবিকা নির্ব্বাহ করিয়াছেন, তাহাদিগের কোন বিষয়ে কোন প্রকার অভাব ছিল না। এখন তাহার [illegible] যুবক দু পাত ইংরাজি পড়িয়া ঐ সকল কার্য্য তুচ্ছ মনে করেন এবং যাঁহারা ঐ কার্য্যদ্বারা জীবিকা নির্ব্বাহ করিয়া থাকেন, তাঁহাদিগকে মানুষ বলিয়াই গ্রাহ্য করেন না। ইহাঁদিগের মতে চাকুরী মানের আস্পদ, খানসামা ও মশালচী প্রভৃতি সাহেবী খিদমত, গৌরবান্বিত উপাধি, এড়ি জোতা পুরুষ আঘাত মহা তপস্যার ফল, আর খোদাবন্দ, দুনিয়ার মালিক ও প্রতি সাহেব স্তোত্র, (দুষ্কর্ম্মকরিয়া) পরিত্রাণের হেতু। ভদ্রলোকের পুত্র হইয়া [illegible] চাকুরির নিমিত্ত খানসামার কার্য্য করিবেন, তথাচ পিতৃ-পুরুষের ন্যায় স্বাধীন ব্যবসায় করিবেন না। সকলই প্রকাশিত হইবে, ইহাতে কিছু-মাত্র সন্দেহ নাই। যদি পরকাল মান, তবে একদিন অবশ্যই, আপনাদিগকে ঘৃণিত ও নরকগামী হইতে হইবে। এবং আপনারা এখন যাহাকে ঘৃণা করিতেছেন, একদিন, সেই শাক্‌-দোকানদার আপনা-দিগের দুর্গতি দেখিয়া, ঈশ্বরের নিকট আপনাদিগের ক্ষমা প্রার্থনা করিবে। এখন পাঠকগণ, বিবেচনা করিয়া দেখুন, স্বাধীন ব্যবসায়ীদিগেকে ঘৃণা এবং দুষ্কর্ম্মশীল চাকুরিয়াদিগের আদর করা, আমাদিগের অবনতির একটি প্রধান কারণ কি না? আমরা ইহার কয়েকটী দৃষ্টান্ত প্রদর্শন পূর্ব্বক প্রস্তাব উপসংহার করিতেছি। দুষ্কর্ম্মশীলচাকুরিয়ার আদর বৃদ্ধি হওয়াতে লোকে স্বাধীন ব্যবসায় পরিত্যাগ পূর্ব্বক চাকুরিয়ার দল পুষ্টি করিতেছে। ইহা ত পূর্ব্বের ন্যায় আঁব, কাঁঠাল প্রভৃতি সুস্বাদু ফলের বাগান তাদৃশ প্রস্তুত হইতেছে না। ভদ্র-লোক, চাষ পরিত্যাগ করায় তাহারও শোচনীয় অবস্থা উপস্থিত হইয়াছে। স্বীকার করিবেন। যে দেশের স্ত্রীলোকে বীরপতি ভালবাসে, সে দেশের অনেকেই বীর হইতে চেষ্টা করে; যে দেশের স্ত্রী-লোকেরা, অলংকারের লোভে চাকুরিয়া-পতি ভালবাসে, সে দেশের অধিক লোকে চাকুরিয়া না হইবে কেন? যে ভারতের কুমারীগণ, বীরপতি,বে ভারতের যুবতীগণ, বীরপুত্র, এক সময়ে প্রার্থনা করিতেন, সেই ভারতের কুমারী, যুবতী ও প্রৌঢ়া-গণ, চাকুরিয়া পতি-পুত্র যাচ্ঞা করেন, ইহা মনে করিতে কাহার না অশ্রু বিগলিত হয়? আহা! কালের কি কুটীলগতি,পৃথিবী কি পরিবর্ত্তন শীল! !!

'পাক্ষিক গ্রামবার্তা প্রকাশিকা'র একটি পৃষ্ঠা



'বান্ধব' সম্পাদক কালীপ্রসন্ন ঘোষ

# বান্ধব।

মাসিক প্রবন্ধ ও সমালোচন।

দ্বিতীয় খণ্ড।

শ্রীকালীপ্রসন্ন ঘোষ কর্ত্তৃক

সম্পাদিত।

ঢাকা-গিরিশযন্ত্র।

শ্রীমুন্সি মণ্ডলাবক্স প্রিণ্টার কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত।

১২৮২।

মূল্য ১।৷৹ দেড়টাকা।

'বান্ধব'-এর নামপত্র

# মিত্র-প্রকাশ।

সাহিত্যবিষয়ক পত্র।

———০০০(০)০০০———

মিত্রপ্রিয়ানন্দ-বিধানদক্ষো মিত্রাপ্রিয়োল্লাস-নিরাস-শূরঃ
নানারসৈর্ম্মিত্রগুণ-প্রকাশো মিত্র-প্রকাশোয়মুদেতুদারঃ ॥

১ম পর্ব্ব। } শকাব্দা ১৭৯২। বঙ্গাব্দা ১২৭৭। বৈশাখ। ১ম সংখ্যা।

পরমাত্মনে নমঃ।

শিবেচ্ছা সফলা যথা গণেন্দ্র কৃপায়,
গঙ্গাস্নানে যথা সর্ব্বতীর্থ ফল পায়,
এক ভক্তি করে যথা মুক্তি বিতরণ,
এক শান্তি যথা সর্ব্ব-তাপ নিবারণ।
সেইরূপ একমাত্র যাঁহার বন্দনে
সাদরে বন্দিত হন সর্ব্ব-দেবগণে,
কর-যোড়ে ভক্তিরস-গলিত-অন্তরে,
প্রণিপাত করি সেই সর্ব্বদেবেশ্বরে। ১

যাঁর স্তব বিনে, বেদবাক্য উচ্চারণ
অরণ্যে রোদন—মাত্র অরণ্যে রোদন;
শত শত যাগ যজ্ঞ ব্রত আচরণ
ভস্মে ঘৃতার্পণ—মাত্র ভস্মে ঘৃতার্পণ;
ভাগীরথী আদি নানাতীর্থাবগাহন
অঙ্গের মার্জ্জন—মাত্র অঙ্গের মার্জ্জন;
নিরন্তর স্তবে যাঁরে সর্ব্ব-দেবগণ
রে পামর মন! কর তাঁহারে স্তবন।
কি হবে কান্দিয়া দুঃখ কৈলে এরণ্ডারে
সে কবে বাসনা কার পুরাবারে পারে?
পূর্ণ-কাম হইবারে যদি আকিঞ্চন,
কর তবে কল্পতরু যতনে সেবন। ২

কবীশ্বরীর প্রতি।

সুধাপানে অমরতা লভিতে নিরখি
সুরদলে, লোভে হয়ে ব্যাকুলিত-চিত
অসুর আকাঙ্ক্ষে যথা সেই রস পিতে,
হে ভারতি! নেহারিয়া তথা কবিকুলে
তব কৃপায় [illegible]
[illegible] কবি-কীর্ত্তি [illegible]
লোভিত এ দাস—দুধা আশার [illegible]
বাহিলে কি পায় [illegible] হংসের [illegible]
নীর ক্ষীর বিচারে [illegible] সুচঞ্চু,
[illegible] শক্তি কোথায় [illegible]
[illegible] যশোহরে [illegible]
[illegible]; হেন হীরা-খচিত [illegible],
[illegible] মীনে, বলি দীনজন,
[illegible] সেই ভাব [illegible]

'মিত্র-প্রকাশ'-এর প্রথম সংখ্যা

# THE DACCA NEWS.

NO. 1 SATURDAY [illegible] APRIL 1856. PRICE 2 ANNAS.

It is with [illegible] fear and trembling that we make this our first appearance on any stage: fear, not that our articles will be so witty, so withering, or so sarcastic (we are in opposition of course) as to lash into fury the lion couchant of the East India Company, and cause us to be deported, or, as the more modern style of punishment is to have a Mochulka taken from us, but lest we should fail in gaining the approbation of those whose approbation is worth having.

We have what have been considered peculiar views on several subjects. Though not exactly disciples of Dr. Cumming's, we believe that the day of India's progress has dawned, and that she is commencing to throw off the inaction in which she has so long remained. Looking to the workings of the native mind, both Hindoo and Mahommedan, we believe that this progress is a moral one as well as physical It will be our aim to assist this movement as much as in our power.

We are presumptuous enough to differ from most of our friends, and even from such men as Mackintosh, Macaulay and Dr Chevers, in thinking that the native has not a different mental constitution from the Englishman; that under as favorable circumstances, he will be as truthful, as generous, and as brave, as the Briton: and when we think of what the Highlander and the Irishman were, even in our own day, we cannot think we are much in the wrong.

Another of our strange notions is, that Indigo Planters are not robbers, adulterers, and oppressors; but very enterprising, hard working, honest men —but if we go on exposing all our weaknesses, we are afraid we shall be considered more worthy of a cell a lunatic asylum, than a place among the brethern the Fourth Estate.

We shall end our prologue by stating that we tend to be peculiarly a Mofussil [illegible] to our larger brethren; who, we trust, will look kindly upon the weakest and latest born of the family.

*Finally*, we bespeak the forbearance of all, in consideration of the many difficulties under which we labour; one of not the least of which is,—that in addition to our editorial duties we shall have to be for some time our own Devil

THE MITFORD FUND. The late Mr. Robert Mitford left to the Government of Bengal a sum of between five and six lakhs of rupees, "for the express "purpose of that Government applying it to Cha- "ritable beneficial and public works at and in the "city of Dacca in Bengal, the intent of such bequest "and direction being that the amount shall be applied "exclusively to the benefit of the native inhabitants "in the manner they and the Government may re- "gard to be most conducive to that end."

In 1843 a committee, appointed by the native inhabitants of Dacca, drew up a scheme for spending the income derivable from these funds, which was submitted to the Court of Directors. The estate in the meantime unfortunately got into Chancery, where it was eventually reduced to Co. Rs. 1,08,800, invested, in May 1851, in the five per cent Stock Loan. The community of Dacca owes to our late townsman Mr. A D.Coull, and to Mr Walters, whose name will never be forgotten in Dacca that these funds were brought out to this country.

Finding that the amount was so much less than they expected, the Native Inhabitants of Dacca drew up a new scheme for spending the Interest, (not the Principal) of the "Mitford fund," in the way they thought most beneficial to themselves. Man's greatest blessing thought they, is health — sickness arises from filth — the greatest benefit conferred on the greatest number will be making [illegible]

---

'দি ঢাকা নিউজ'-এর প্রথম সংখ্যা

# ঢাকাপ্রকাশ

সাপ্তাহিক ।

"সিদ্ধিঃ সাধ্যে সতামস্ত ।"

৩ ভাগ । ৫ সংখ্যা ।

সন ১২৭৭ । ৪ বৈশাখ । গুরুবার । ইংরাজী ১৮৭০ । ১৬ আপ্রিল

বার্ষিক মূল্য, ডাক মাশুলসমেত ৮ টাকা

## বিজ্ঞাপন ।

আমরা কৃতজ্ঞচিত্তে উল্লেখ করিতেছি, যাঁহাদিগের নিকট গতবর্ষের ঢাকাপ্রকাশের মূল্য বাকী ছিল, তাঁহাদিগের অনেকেই অনুগ্রহ করিয়া তাহা পরিশোধ করিয়া ফেলিতেছেন। যাঁহারা অদ্য পর্য্যন্ত পরিশোধ করেন নাই, তাঁহাদিগের নিকট বিনীত ভাবে প্রার্থনা এই, তাঁহারা আর কাল বিলম্ব না করিয়া শীঘ্রই স্ব স্ব দেয় মূল্য পাঠাইয়া দিবেন।

গত বর্ষের প্রাপ্য মূল্য ঢাকাপ্রকাশে স্বীকার করা যায় না। তাহার স্বতন্ত্র রসীদ দেওয়া হইয়া থাকে।

## বিজ্ঞাপন ।

জেলা পাবনার অন্তঃপাতী পদ্মামী সাহায্যকৃত বিদ্যালয়ের প্রধান শিক্ষকতা পদ শূন্য আছে। মাসিক বেতন ৩০ ত্রিশ টাকা। শিক্ষকতা সার্টিফিকেট প্রাপ্ত ব্যক্তিরা আবেদনীয়।

জেলা যশোহরের অন্তঃপাতী কোটচাঁদপুর সাহায্যকৃত বিদ্যালয়ের দ্বিতীয় শিক্ষকতা পদ শূন্য আছে। মাসিক বেতন ২০ টাকা। প্রবেশিকা পরীক্ষোত্তীর্ণ ব্যক্তিরা আবেদনীয়।

ঢাকা
২৮ মার্চ
সন ১৮৭০

আর এল্ মার্টিন এম, এ
বঙ্গদেশের দক্ষিণ পূর্ব্ববিভাগস্থ
বিদ্যালয় সমূহের ইন্‌স্পেক্টর

## বিজ্ঞাপন ।

শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের কৃত বিধবা বিবাহ বিষয়ক পুস্তক ঢাকা বাঙ্গালাযন্ত্রে বিতরণার্থ প্রস্তুত আছে। ব্রাহ্মণপণ্ডিতগণ এবং প্রাচীন সম্প্রদায়ী লোক ব্যতীত অন্য কাহাকে বিতরণ করা যায় না। যাঁহার উক্ত পুস্তক গ্রহণ করিতে ইচ্ছা হয়, তিনি মাশুলসহ ঢাকাপ্রকাশ সম্পাদকের নিকট পত্র লিখিবেন।

শ্রীব্রজসুন্দর মিত্র ।

## বিজ্ঞাপন ।

মান্যবর শ্রীযুক্ত বাবু শ্যামাচরণ বসু তথা শ্রীযুক্ত মৌলবী এনায়েদার খাঁ ডেপুটী ইন্‌স্পেক্টর মহাশয় দ্বয় সমীপেষু

যথা সম্মানং নিবেদনং

প্রায় তিন বৎসর কাল অতীত হইল মহাশয়েরা আমার নিকট হইতে ব্যাকরণ সার গ্রহণ করিয়াছেন। অদ্যাপি তাহার মূল্য পরিশোধ করেন নাই। আমি প্রায়শঃ পুনঃ পুনঃ পত্র লিখিয়া উত্তর পাইতেছি না। অতএব উক্ত বিনীত নমস্কারে এখনও জানাইতেছি, অনুগ্রহ করিয়া বৈশাখ মাসের মধ্যে [illegible] মূল্য পরিশোধ করিবেন [illegible] নচেৎ অগত্যা [illegible] আদালতের অবলম্বন করিতে হইবে।

শ্রীগোবিন্দপ্রসাদ বসু ।

## ঢাকাপ্রকাশ

৬ ঠা বৈশাখ গুরুবার ।

১২৭৬ সালের অধিকার শেষ হইল। আমরা এক্ষণে ১২৭৭ সালের অধীন হইলাম। যে অচিন্ত্য শক্তিমান পরম পুরুষের সুদৃঢ় শাসনে বার, পক্ষ, মাস, বর্ষ নিয়ত একরূপ পর্য্যায়ক্রমে গমনাগমন করিতেছে, আমরা তাঁহাকে হৃদয়ের প্রতিষ্ঠ সহকারে প্রণিপাত করি।

## মাণিকগঞ্জের যোগীসম্প্রদায় ।

মাণিকগঞ্জে 'যোগী' উপাধিধারী কতকগুলি হিন্দু লোক আছে। কোন্ যোগ সাধনে নিযুক্ত তাহাদিগের উক্ত উপাধি লাভ হইয়াছে, আমরা তাহা বলিতে পারি না। আমরা তাহাদিগের কেবল এই মাত্র 'যোগ সাধন' দেখিতে পাই, তাহারা বহুকালস্থাপিত একটী প্রস্তরময় শিবের সেবা শুশ্রূষা করিয়া থাকে।

'ঢাকা প্রকাশ'-এর প্রথম পৃষ্ঠা



'বিদ্যোন্নতি সাধিনী'র সম্পাদক হরচন্দ্র চৌধুরী

আল্লা ব্যতীত কেহই উপাস্য (মাবুদ) নহে মহাম্মদ (দরুদ)
তাঁহার প্রেরিত। (রসুল)

আখ্‌বারে

# এসলামীয়া।

উপদেশ, ধর্ম্ম, মস্‌লা, মুসলমানের পুরাবৃত্ত,
প্রেরিত পত্র বিবিধ সংবাদ
প্রভৃতি সম্বলিত
মাসিক পত্রিকা।

১৩০২ সন।
বৈশাখ, জ্যৈষ্ঠ।

একাদশ ভাগ।
প্রথম, দ্বিতীয় সংখ্যা।

সম্পাদক ও স্বত্বাধিকারী
নইমুদ্দিন।

করটীয়া।



মাহমুদিয়া যন্ত্রে
মীর আতাহার আলি দ্বারা মুদ্রিত ও প্রকাশিত।

অগ্রীম বার্ষিক মূল্য ডাক মাশুল সহ
১৲ এক টাকা।

'আখ্‌বারে এসলামীয়া'র নামপত্র

তথ্য জানা যায়—'কয়দ্দিবস বিগত হইল বিক্রমপুর হইতে 'সংস্কার সংশোধনী' নাম্নী একখানা মাসিক পত্রিকা প্রচারিত হইতেছিল, তাহা প্রকাশকগণের শৈথিল্যে এবং নানাবিধ অন্তরায়ে বর্ষেক গত না হইতে হইতেই বিলুপ্ত হইয়া যায়।. . . ভাগ্যকুল নিবাসী জমীদার শ্রীযুক্ত প্রেমচান্দ রায় চৌধুরী প্রভৃতি মহোদয়গণের পক্ষে শ্রী জগন্নাথ সরকার। ১৮৬৮ ইং ৩রা এপ্রিল'।[১৮৬]

১৮৬১ গদ্যপ্রসূন মাসিক

ঢাকার সুত্রাপুর বালিকা বিদ্যালয়ের শিক্ষক মহেশচন্দ্র গঙ্গোপাধ্যায়ের সম্পাদনায় সম্ভবত এই পত্রিকাটি প্রকাশিত হয়েছিল।[১৮৭]

১৮৬১ গদ্যমাসিক মাসিক

বিদ্যাধর দাসের সঙ্গে মিলে মহেশচন্দ্র গঙ্গোপাধ্যায় ঢাকা থেকে প্রকাশ করেছিলেন 'গদ্যমাসিক'।[১৮৮]

১৮৬২ চিত্তরঞ্জিকা মাসিক

'চিত্তরঞ্জিকা' প্রকাশ করেছিলেন ঢাকা কলেজের ছাত্র সারদাকান্ত সেন কিন্তু এর সম্পাদক কে ছিলেন জানা যায় নি। এর আকৃতি ছিল ষোল পৃষ্ঠা (ডিমাই), প্রতি সংখ্যার দাম ছিল দু'আনা, স্থানীয় গ্রাহকদের বার্ষিক চাঁদা ছিল পাঁচ সিকা এবং বিদেশীদের জন্য দু'টাকা।[১৮৯]

পত্রিকার উদ্দেশ্য ছিল 'সম্প্রতি মাসিক প্রভাকর ব্যতীত সদ্ভাব ও রসপূর্ণ পদ্যময়ী পত্রিকা আর দেখা যায় না। বোধ হয় তন্নিবন্ধন কাব্যপ্রিয় মহোদয়গণ কবিতা কুসুমের সৌরভ সম্ভোগে বঞ্চিত হওয়া প্রযুক্ত সর্ব্বদাই ক্ষোভগ্রস্থ থাকেন। আমরা সাধ্যানুরূপ সেই ক্ষোভ অপনয়নার্থ এই পত্রিকাখণ্ড প্রকাশ করিলাম। নতুন কবিতা প্রকাশ করাই আমাদের মুখ্য উদ্দেশ্য। কিন্তু সকল কবিতাই যে আমাদের স্বকপোলকল্পিত হইবে, এমত নহে। বিবিধভাষা হইতে সদ্ভাবপূর্ণ কবিতা কলাপের অনুবাদ অথবা তাহাদের সারমর্ম্মও প্রকাশিত হইবে। পরন্তু সাধারণের স্পৃহা এক প্রকার নহে। ক্রমাবচ্ছিন্ন কবিতা পাঠে কেহ কেহ বিরক্তি প্রকাশ করিতে পারেন। এই আশঙ্কায় গদ্য রচনায় এবং অনুবাদেও ক্ষান্ত থাকিবনা। অপিচ নানা গ্রন্থ হইতে গদ্যপদ্য রচনার নিয়মাবলী সঙ্কলন করিয়া সময়ে সময়ে প্রকাশ করিতে প্রয়াস পাইব'।[১৯০]

১৮৬২ অমৃত প্রবাহিণী পাক্ষিক

'অমৃত প্রবাহিণী' প্রকাশিত হয়েছিল যশোরের পলুয়া-মাগুড়া গ্রাম থেকে, বসন্ত কুমার ও তাঁর ভাই শিশিরকুমারের উদ্যোগে (ডিসেম্বর, ১৮৬২)। এর জন্য শিশিরকুমার কলকাতা থেকে কাঠের একটি প্রেস এনেছিলেন নিজ গ্রামে এবং গ্রাম্য কারিগরদের সহায়তায় তা স্থাপন করেছিলেন। পত্রিকার সম্পাদক ছিলেন বসন্তকুমার ঘোষ। পত্রিকার বিষয়বস্তু ছিল, সাহিত্য, বিজ্ঞান, শিল্প, কৃষি ইত্যাদি। বসন্তকুমার কিছুদিনের মধ্যেই পরলোকগমন করলে, পত্রিকাটি বন্ধ হয়ে গিয়েছিল।[১৯১]

১৮৬২ অবকাশরঞ্জিকা মাসিক

হরিশ্চন্দ্র মিত্রের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল ঢাকা থেকে। মূল্য ছিল প্রতি সংখ্যা চার আনা, মুদ্রিত হত ঢাকার নূতন যন্ত্রে। পত্রিকা প্রকাশের উদ্দেশ্য ছিল—'···নানা রসাত্মক পদ্যময় কাব্য, বিবিধ বিষয়িণী কবিতামালা, তথা দেশীয় কুপ্রথার উচ্ছেদক নাটক প্রহসন প্রভৃতি প্রচার দ্বারা পাঠকগনের অবকাশকাল রঞ্জন করাই অবকাশরঞ্জিকার একমাত্র উদ্দেশ্য'।[১৯২]

১৮৬৩ গ্রামবার্ত্তা প্রকাশিকা মাসিক

সম্পূর্ণ বিবরণের জন্য দেখুন সাপ্তাহিক 'গ্রামবার্ত্তা প্রকাশিকা' ১৮৬৯। এখানে মাসিক গ্রামবার্ত্তা সম্পর্কে শুধু বাড়তি কিছু তথ্য সংযোজিত হল।

মাসিক গ্রামবার্ত্তা প্রকাশিত হয়েছিল মোট ১৯ ভাগ।[১৯৩] প্রথম সংখ্যায় এর উদ্দেশ্য সম্পর্কে লেখা হয়েছিল (মে, ১৮৬৩)—'এপর্য্যন্ত বাঙ্গালা সংবাদপত্রিকা যতই প্রচারিত হইতেছে তাহা কেবল প্রধান প্রধান নগর ও বিদেশীয় সম্বাদাদিতেই পরিপূর্ণ। গ্রামীয় অর্থাৎ মফঃসলের অবস্থাদি কিছুই প্রকাশিত হয় না। তজ্জন্য গ্রামবাসীদিগের কোন উপকার দর্শিতেছেনা। যেমন চিকিৎসক, রোগীর অবস্থা সুবিদিত না হইলে তাহার প্রতীকারে সমর্থ হন না, তদ্রূপ দেশহিতৈষী মহোদয়গণ গ্রামের অবস্থা অবিদিত থাকিলে কিরূপে তাহার প্রতীকার করিতে যত্নবান হইবেন? যাহাতে গ্রামবাসীদেরও অবস্থা, ব্যবস্থায়, রীতি নীতি সভ্যতা, গ্রামীয় ইতিহাস, মফঃসল রাজ কর্ম্মচারীগণের বিচার এবং আশ্চর্য্য ঘটনাদি প্রকাশিত হয় তাহাই এই পত্রিকার প্রধানোদ্দেশ্য, এবং লোক রঞ্জনার্থ, ভিন্ন দেশীয় সম্বাদ ও গদ্য পদ্য নানা রূপ চিত্তরঞ্জন বিষয়ও লিখিত হইবেক। এই পত্রিকা সম্প্রতি বর্ত্তমান বৈশাখ অবধি প্রতিমাসে একবার প্রকাশিত হইবেক'।[১৯৪]

এরপর সাপ্তাহিক 'গ্রামবার্ত্তা প্রকাশিকা' প্রকাশিত হতে থাকলে মাসিক গ্রাম বার্ত্তা অনিয়মিত হয়ে পড়েছিল। ব্রজেন্দ্রনাথ মনে করেন ১২৮০ সনে মাসিক পত্রটি প্রকাশিত হয় নি। ১২৮১ সনের বৈশাখ থেকে মাসিক গ্রামবার্ত্তা (রয়াল ৮ পেজী ৪ ফর্মা) আবার প্রকাশিত হতে থাকে। বার্ষিক চাঁদা ছিল অগ্রিম আড়াই টাকা।[১৯৫]

মাসিক গ্রামবার্ত্তার প্রচ্ছদে মুদ্রিত থাকত কাউপারের একটি কবিতার দু'টি লাইন—'Some to the fascination of a name

Surrender judgement hoodwinked—'[১৯৬]

১৮৬৩ উদ্যোগ বিধায়িনী মাসিক

পাবনার 'উদ্যোগ বিধায়িনী' সভার মুখপত্র হিসেবে প্রকাশিত হয়েছিল 'উদ্যোগ বিধায়িনী' পত্রিকা কিন্তু মুদ্রিত হত ঢাকার সুলভ যন্ত্রে। 'উদ্যোগ বিধায়িনী'র বার্ষিক অগ্রিম মূল্য ছিল দেড় টাকা।[১৯৭] প্রথমদিকে এর আয়তন কত ছিল জানা যায় নি, তবে মাঘ ১২৭০ থেকে এক ফর্মা বৃদ্ধি করা হয়েছিল।[১৯৮] পত্রিকার সম্পাদক ছিলেন বরদা প্রসাদ রায় এবং তা টিকে ছিল আড়াই বৎসর।[১৯৯]

১৮৬৪ রচনাবলী মাসিক

রংপুর 'কাকিনিয়া শম্ভুচন্দ্র যন্ত্রালয়' থেকে 'রচনাবলী' প্রকাশিত হয়েছিল পৌষ ১২৭০ সনে। বার্ষিক অগ্রিম মূল্য ছিল আট আনা। 'রচনাবলী'র প্রথম খণ্ড সম্পর্কে 'সোম প্রকাশ' মন্তব্য করেছিল—'ভাল মন্দ কিছুই বুঝা গেল না'।[২০০]

১৮৬৪ কাব্যপ্রকাশ মাসিক

১৮৬৪ সালের জানুয়ারী মাসে, ঢাকা থেকে সুলভ যন্ত্রে মুদ্রিত হয়ে, কবি হরিশ্চন্দ্র মিত্রের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল 'কাব্য প্রকাশ'। শিরোনামের নীচে থাকত একটি শ্লোক—

'সংসার বিষবৃক্ষস্য দ্বে এব রসবৎফলে।
কাব্যামৃত রসাস্বাদ: সঙ্গম: সুজনৈঃসহ ॥'

পত্রিকার উদ্দেশ্য প্রথম সংখ্যায় লেখা হয়েছিল, 'আমরা শিল্প, বিজ্ঞান বা জ্যোতিবিদ্যার অনুশীলনার্থ এতৎপত্র প্রচারণে প্রবৃত্ত হই নাই। কেবল বাঙ্গালী সাহিত্য সংসারের অপেক্ষাকৃত সুশ্রীকতা সম্পাদন করাই আমাদিগের অভিপ্রেত,

সুতরাং নীচের লিখিত বিষয়গুলি কাব্য প্রকাশের অবশ্য প্রকাশ্য বলিয়া অবধারিত হইল।

প্রথম কাব্য। দ্বিতীয় নাটক। তৃতীয় আখ্যায়িকা। চতুর্থ প্রহসন। পঞ্চম সাহিত্যের অঙ্গীভূত কৌতুকগর্ভ-গল্পাবলী'।[২০১]

প্রথম সংখ্যায় ছিল—'কৌরবদিগের দ্যূতক্রীড়া, বীরবাক্যাবলী, জয়দ্রথ নাটক প্রভৃতি কয়েকটী বিষয় সংগৃহীত হইয়াছে।...পত্রিকামধ্যে পদ্যের ভাগই অধিক। রহস্য ও উপকথাও ইহার অন্তর্নিবেশিত করা হইয়াছে, ইহাতে সম্বাদ বা কোন নূতন প্রস্তাব নাই।...'[২০২] পত্রিকার বার্ষিক চাঁদা ছিল '৪৫. আনা'।[২০৩]

১৮৬৪ পাবনা দর্পণ মাসিক

রামসুন্দর রায় ও কাশীনাথ মিত্রের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল 'পাবনা দর্পণ' (মার্চ, ১৮৬৪)। পত্রিকার বিষয় ছিল 'কাব্যনীতি ও বিবিধ সংবাদ'। বার্ষিক চাঁদা ছিল দুটাকা চার আনা আর ডাকমাশুল বারো আনা।[২০৪] পত্রিকা বিলুপ্ত হয়েছিল ১৮৬৫ সালে।[২০৫]

১৮৬৫ বিদ্যোন্নতিসাধিনী মাসিক

ময়মনসিংহের শেরপুরের 'বিদ্যোন্নতিসাধিনী' সভার মুখপত্র হিসেবে প্রকাশিত হয়েছিল 'বিদ্যোন্নতিসাধিনী' (জুন, ১৮৬৫)। মুদ্রিত হত ঢাকার বিজ্ঞাপনী যন্ত্রে। পত্রিকার প্রথম সংখ্যায় এর উদ্দেশ্য সম্পর্কে লেখা হয়েছিল—'ধর্ম্মনীতি, সামাজিক নিয়ম, রাজনিয়ম ও দেশোন্নতি সাধনই আমাদের এই পত্রিকার উদ্দেশ্য পরন্তু নানাবিধ প্রবন্ধ, নতুন গ্রন্থ এবং অন্যভাষা হইতে অনুবাদিত নানা বিষয়ও ক্রমশঃ প্রকটিত হইবেক। বাঙ্গালা সাহিত্যের গদ্য রচনাই সমধিক উপযোগী, সুললিত ও সুশ্রাব্য এজন্যে আমরা সরল গদ্যে পত্রিকা প্রচারণে মনস্থ করিয়াছি। উৎকট ও দুরবগাহ কঠিন ২ শব্দাড়ম্বর আমাদিগের অভিপ্রেত নহে। আমাদিগের ততদূর বিদ্যারও জোর নাই। আমরা প্রার্থনা করি, লোকের কুৎসা কীর্ত্তণ, সত্যের অপলাপ, অনুচিত পক্ষপাত, বৃথা বাক বিতণ্ডা ভ্রমেও যেন আমাদের লক্ষিত না হয়।... আমরা এক্ষণে ৮ পেজি ফর্ম্মার দুই ফর্ম্মা কলেবরে পত্রিকা মাসিক নিয়মে প্রচারণে প্রবর্ত্ত হইলাম। উৎসাহ পাইলে পাক্ষিক, সাপ্তাহিক, এমন কি, দৈনিক পর্য্যন্ত হওয়া অসম্ভাবিত নহে।...এই পত্রিকার বার্ষিক অগ্রিম মূল্য ১৷৷০ ও ডাক মাশুল সমেত ২৷০ টাকা মাত্র।...'পত্রিকাটি টিকে ছিল এক বৎসর।[২০৬]

১৮৬৫ গ্রামবার্ত্তা প্রকাশিকা মাসিক

দ্রষ্টব্য: মাসিক 'গ্রামবার্ত্তা প্রকাশিকা' (১৮৬৩)।

১৮৬৬ হিন্দুরঞ্জিকা মাসিক

ব্রাহ্ম ধর্মের প্রচারের বিপরীতে রাজশাহীর 'বোয়ালিয়া ধর্মসভা' থেকে রক্ষণশীল হিন্দুদের মুখপত্র হিসেবে প্রকাশিত হয়েছিল 'হিন্দুরঞ্জিকা' (মার্চ, ১৮৬৬)। এর বিষয়বস্তু সম্পর্কে 'সংবাদ পূর্ণচন্দ্রোদয়' লিখেছিল—'হিন্দু ধর্ম সংক্রান্ত সংস্কৃত গ্রন্থ সকল উহাতে ক্রমশ: প্রচার হইবে।' পত্রিকাটি মুদ্রিত হত ঢাকার সুলভ যন্ত্রে, সম্পাদক ছিলেন 'বোয়ালিয়া ধর্মসভার' সম্পাদক, শ্রীনাথ সিংহ রায়।[২০৭] দেখুন: সাপ্তাহিক হিন্দুরঞ্জিকা।

১৮৬৭ পল্লী বিজ্ঞান মাসিক

বিক্রমপুরের জৈনসার গ্রামনিবাসী অভয় কুমার দত্তের অর্থানুকূল্যে, জানুয়ারী, ১৮৬৭ সালে, জৈনসার বঙ্গ বিদ্যালয় থেকে প্রকাশিত হয়েছিল 'পল্লী বিজ্ঞান'। পত্রিকার প্রথম দশ সংখ্যার সম্পাদক ছিলেন রাজমোহন চট্টোপাধ্যায় এবং তারপর আনন্দ কিশোর সেন।[২০৮]

পত্রিকার উদ্দেশ্য ছিল—'যাহাতে পল্লীসমূহের বিশেষত: বিক্রমপুরের বিদ্যা ও শিক্ষার উপযুক্তরূপ চর্চা হইতে পারে, যাহাতে আচার ব্যবহারাদি পরিমার্জিত হইয়া সমাজের উন্নতি হইতে পারে এবং যাহা কিছু সাধারণের মঙ্গলের সহিত অনুস্যূত সেইসকল বিষয়ই পত্রিকায় আন্দোলিত হইবে।'[২০৯] পত্রিকাটি মুদ্রিত হত ঢাকার সুলভ যন্ত্র থেকে এবং '১০০ শত খণ্ড বিনামূল্যে' বিতরণ করা হত।[২১০]

'পল্লী বিজ্ঞান' এর দ্বাদশ সংখ্যা থেকে শিরোনামের নীচে একটি কবিতা ছাপা হত—

'গেল পক্ষ গেল মাস কি করিলে কাজ।
তোষিতে ত্রাসেতে দগ্ধ বঙ্গের সমাজ।।
দেশহিত কর সদা মুখেতে সাধিত।
হৃদয়ে সে ভাব কিছু আছে কি নিহিত।।'[২১১]

পত্রিকার বার্ষিক চাঁদা ছিল ডাকমাশুল সমেত দুই টাকা। একাদশ সংখ্যার খবর থেকে জানা যায়, পত্রিকা যাঁরা চালাতেন তাঁদের ওপর জৈনসার বিদ্যালয়েরও ভার ছিল, তাই আনন্দ কিশোর সেনের হাতে পত্রিকা সম্পাদনার ভার

ন্যস্ত করা হয়েছিল। প্রথম থেকেই অন্যান্য অনেক পত্রিকার মত পত্রিকাটি অর্থ সংকটে ভুগছিল। এই সংখ্যায় এ পরিপ্রেক্ষিতে এক আবেদন জানিয়ে বলা হয়েছিল - 'এক পাঠকগণের অনুগ্রহের উপরই পল্লীবিজ্ঞানের পল্লী বিজ্ঞানের কেন, সকল সংবাদপত্রেরই জীবন নির্ভর করে। অতএব আমরা নির্ব্বন্ধাতিশয় সহকারে প্রার্থনা করি, তাঁহারা আপন আপন দেয় মূল্য বর্ত্তমান মাসের মধ্যে দেন।'[২১২]

যতীন্দ্রমোহন উল্লেখ করেছেন, পত্রিকাটি ঢাকার মোগলটুলির সুলভ যন্ত্র থেকে মুদ্রিত হত। তথ্যটিতে সামান্য ভুল আছে।[২১৩] সুলভ যন্ত্রটি ছিল তখন বাবুর বাজারে।[২১৪]—পত্রিকাটির প্রচার রহিত হয়েছিল ১২৭৫ (১৮৬৮) সনে।[২১৫]

## ১৮৬৭ রাজসাহী পত্রিকা মাসিক

'সোমপ্রকাশ' পত্রিকাটি সম্পর্কে লিখেছিল—'১৫ই শ্রাবণ মঙ্গলবার হইতে ইহা প্রকাশিত হইতে আরম্ভ হইয়াছে, ইহার রচনা মন্দ হয় নাই। ইহাতে যে যে বিষয় সন্নিবেশিত হইয়াছে, তদ্দ্বারা সমাজের উপকার দর্শিবার বিলক্ষণ সম্ভাবনা। সম্পাদক যদি এইরূপ হিতকর বিষয় সকল অবলম্বন পূর্ব্বক স্বীয় পত্রিকা প্রচার করেন তাহা হইতে তাঁহার পত্রিকার উন্নতি ও সমাজের হিত সাধন হইবে সন্দেহ নাই।'[২১৬] পত্রিকাটি কতদিন টিকে ছিল জানা যায় নি।

## ১৮৬৯ অবলাবান্ধব পাক্ষিক

'অবলাবান্ধব' এর প্রকাশ বাংলা সাময়িকপত্রে এক উল্লেখযোগ্য ঘটনা। শিবনাথ শাস্ত্রী পত্রিকাটি সম্পর্কে লিখেছিলেন, 'আমরা ভাবিলাম, এ কে বঙ্গদেশের এক কোন হইতে নারীকুলের হিতৈষী হইয়া দেখা দিল?'[২১৭]

বিক্রমপুরের (নাকি ফরিদপুর?) লোনসিংহ গ্রাম থেকে, ব্রাহ্মকর্মী দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় (২২ মে, ১৮৬৯) স্ত্রীস্বাধীনতার পক্ষাবলম্বন করে এই পাক্ষিকটি প্রকাশ করেছিলেন। সম্পাদকের ভাষায়, 'স্ত্রীদিগকে দেববৎ পূজা করিবার জন্য এই পত্রিকা প্রচারিত হইল কেহ যেন এরূপ মনে করেন না। এতদ্দেশীয় অবলাদিগকে ভগিনীবৎ শ্রদ্ধা ও স্নেহ করিয়া তাহাদিগের মঙ্গল বন্ধন করাই আমাদিগের অভিপ্রায়। আমরা গুণের যেরূপ গৌরবও প্রতিষ্ঠ করিব, দোষেরও সেইরূপ উল্লেখ করিয়া তন্নিরাকরণ চেষ্টা পাইব'।[২১৮]

'অবলাবান্ধব' কেন প্রকাশ করেছিলেন দ্বারকানাথ? এ সম্পর্কে তিনি নিজেই লিখেছেন—"এ দেশীয় কুল কন্যাগণ জীবনে যে বিষম দুঃখ দুর্গতি ভোগ করিয়া থাকেন, তাহা যাহাদিগের চক্ষু আছে, তাঁহাদিগের অগোচর নাই। কিন্তু তাঁহারা চক্ষু থাকিতে অন্ধ। তাঁহারা ইহা দেখিতে পান না। যদি একটি হৃদয় বিদারক ঘটনা আমাদিগের চক্ষু প্রস্ফুটিত না করিত, হয়ত আমরাও আজীবন অন্ধই থাকিতাম। একটি পরমাসুন্দরী যুবতী কুলীন কন্যাকে তাহার আত্মীয়েরা বিষপ্রয়োগ করিয়া বধ করেন।

তখন আমাদিগের বয়ঃক্রম সপ্তদশ বর্ষ। লোক পরম্পরায় এই ঘটনা আমাদিগের শ্রুতিগোচর হইল। এই রূপে যাহার অপমৃত্যু ঘটিল, আমরা তাহাকে জানিতাম, সুতরাং আমাদিগের হৃদয়ে একটি দারুণ আঘাত লাগিল। আমাদিগের জনৈক সমবয়স্ক ব্যক্তির মুখে শুনিতে পাইলাম, এরূপ ঘটনা বিরল নহে, প্রায় প্রতি বর্ষেই ইহা ঘটিয়া থাকে। অনুসন্ধানে প্রবৃত্ত হইয়া জানিলাম, তাঁহার কথা সত্য, তৎপূর্বগত দশ বৎসরে একটি গ্রাম হইতে ১২/১৩টি স্ত্রীলোকের এইরূপে মৃত্যু হইয়াছে। মানুষের হৃদয় এককালে পাষাণ না হইলে, এ অবস্থায় দ্রব না হইয়া থাকিতে পারে না। আমরা বাল্যকালে চাণক্য পণ্ডিতের শ্লোক সকল পাঠ করিয়া স্ত্রীজাতির ঘোর বিদ্বেষী হইয়া উঠিয়াছিলাম। তাহাদিগকে সর্বদা বিদ্রূপ ও উপহাস করিতে আমাদিগের আমোদ বোধ হইত। কিন্তু তখন বুঝিলাম, ইহারা উপহাসের পাত্র নহে, কৃপার সামগ্রী। এই সময় হইতে স্ত্রীজাতির প্রতি আমাদের মমতা জন্মিল। তখন ভাবিলাম, যদি বিন্দু পরিমাণেও ইহাদিগের এই দুঃখ দুর্গতি দূর করিতে পারি, জীবন সার্থক হইবে। এই অভিপ্রায়েই অবলাবান্ধবের জন্ম হয়'।[২১৯]

'অবলাবান্ধব' মুদ্রিত হত ঢাকার সুলভ যন্ত্র থেকে। গ্রাহক চাঁদা ছিল অগ্রিম বার্ষিক চার টাকা।[২২০] ১৮৭০ সালে পত্রিকা স্থানান্তর করা হয়েছিল কলকাতায়, ষষ্ঠ বর্ষে তা পরিণত হয়েছিল (১২৮৬ বৈশাখে) মাসিকে এবং তার কিছু দিন পরেই লুপ্ত হয়েছিল।[২২১]

**১৮৭০ আর্য্যধর্ম্ম প্রকাশিকা মাসিক**

প্রকাশিত হয়েছিল ময়মনসিংহের 'হিন্দুধর্ম্ম জ্ঞানপ্রদায়িনী' সভার মুখপত্র হিসেবে (বৈশাখ ১২৭৭)।[২২২]

**১৮৭০ মিত্র প্রকাশ মাসিক**

কবি হরিশ্চন্দ্র মিত্রের সম্পাদনায় ঢাকা থেকে প্রকাশিত হয়েছিল 'মিত্র প্রকাশ'। এর উদ্দেশ্য সম্পর্কে প্রথম সংখ্যায় লেখা হয়েছিল—'বঙ্গীয় সাহিত্য

বিষয়ক সাময়িকপত্রের সংখ্যা নিতান্ত অপ্রচুর ; যে দুই চারিখানার সম্ভাব আছে, আছে, তাহাদেরও আয়তন অল্প, বিশেষ তাহাতে সময় ২ অন্যান্য বিষয় বিন্যস্ত হওয়াতে বঙ্গভাষার এবং বঙ্গ সাহিত্য সমালোচনার নিমিত্ত প্রয়োজনানুরূপ সদুপায় সম্ভাব দৃষ্ট হয় না। আমরা বরাবর বঙ্গ সাহিত্যের পক্ষপাতী, তদালো-চনা ও তদ্রচনায় আমাদিগের সবিশেষ যত্ন আছে, সুতরাং আমরা এই চিরপ্রিয় বাঞ্ছনীয় বিষয়ের সুবিধার নিমিত্ত এই পত্রখানীর প্রচারে প্রবৃত্ত হইলাম।

...ইহা সংখ্যানুক্রমে প্রকাশিত হইতে থাকিবে। ইহার আযতন ৮ ফর্ম্মা, দ্বাদশ খণ্ডের অগ্রিম মূল্য ৫ টাকা ষট খণ্ডের মূল্য ৩ টাকা প্রত্যেক খণ্ডের ।।০ আট আনা'।[২২৩]

'মিত্র প্রকাশ' ছাপা হত ডাবল কলামে এবং শিরোনামের নীচে লেখা থাকত একটি শ্লোক—'মিত্র প্রিয়ানন্দ— বিধানদক্ষো মিত্রা প্রিয়োল্লাস নিরাস—শূরঃ। নানার সৈমির্ত্তগুণ-প্রকাশো মিত্র-প্রকাশোয় মুদেত্যুদারঃ।।' 'মিত্র প্রকাশ' প্রকাশিত হলে 'ঢাকা প্রকাশ' লিখেছিল, 'ঈদৃশ পত্রিকা এদেশে অতি বিরল।...'[২২৪]

দ্বিতীয় বর্ষে 'মিত্র প্রকাশ' অল্প কিছুদিনের জন্যে রূপান্তরিত হয়েছিল পাক্ষিকে।* ১৮৭২ সনে হরিশ্চন্দ্র মিত্রের মৃত্যু হলে, তাঁর অগ্রজ কালিদাস মিত্র কিছুদিনের জন্য 'মিত্র প্রকাশ' মাসিক হিসেবে প্রকাশ করেছিলেন। এর কিছু দিন পর 'মিত্র প্রকাশ' এর প্রচার রহিত হয়েছিল।[২২৫]

১৮৭০ নারী শিক্ষা মাসিক

'মিত্র প্রকাশ' পত্রিকাটি সম্পর্কে লিখেছিল—'এখানি মাসিক পত্রিকা। সম্পা-দকের নাম নাই, ঢাকা সুলভ যন্ত্রে মুদ্রিত, আয়তন এক ফর্ম্মা, অগ্রিম বার্ষিক মূল্য আট আনা। কার্ত্তিক মাস হইতে ইহার প্রচার আরম্ভ হইয়াছে'।

'···এক্ষণে স্ত্রী শিক্ষা বিষয়ে যে কয়খানী পত্রিকা প্রচারিত হইতেছে, তাহার কোন খানীও ইহা হইতে নিকৃষ্ট নহে, সুতরাং নারীশিক্ষার গ্রাহকাধিক্যের আশা অত্যল্প। নারী শিক্ষা সম্পাদক নিয়মস্থলে লিখিয়াছেন, 'যাঁহারা হিন্দু হিতৈষিণীর সহিত এই পত্রিকা গ্রহণ করিবে, তাঁহাদের পৃথক ডাকমাশুল লাগিবে না' যাঁহারা হিন্দু হিতৈষিণীর গ্রাহক তাঁহারা প্রায়ই স্ত্রী শিক্ষার বিরোধী, অতএব এই উপায়ে যে, গ্রাহকাধিক্য হইবে এরূপ বোধ হয় না, যাঁহারা হিতৈষণীর গ্রাহক নহেন, এই পত্রিকা গ্রহণ ইচ্ছা করিলে "কবুতরের কল্যাণে মহিষ বলিদান" দেয়ার ন্যায়

* পাক্ষিক এবং মাসিক হিসেবে আলাদাভাবে আর মিত্রপ্রকাশকে দেখান হয়নি।

তাঁহাদিগকে পত্রিকার মূল্য আট আনা এবং ডাকমাশুল বার আনা দিতে হইবে। এরূপ অপব্যয়ে অতি অল্পলোকের মতি জন্মে।...'[২২৬]

১৮৭১ ধূমকেতু মাসিক

ঢাকা সুলভ যন্ত্র থেকে 'কথাসাহিত্যমূলক' পত্রিকাটি প্রকাশিত হয়েছিল।[২২৭]

১৮৭১ হিতসাধিনী মাসত্রয়িক

বরিশালের কুলকাটি থেকে প্রকাশিত। সম্পাদক ছিলেন তারপাশা গ্রামের পণ্ডিত নবীন চন্দ্র চক্রবর্তী।[২২৮]

১৮৭২ জ্ঞানপ্রভা মাসিক

পাবনার সিরাজগঞ্জের ঘোড়াচরা গ্রাম থেকে প্রকাশিত হয়েছিল। পরিচালক ছিলেন চন্দ্রনাথ সেনগুপ্ত।[২২৯]

১৮৭২ পরিমল বাহিনী পাক্ষিক

'এখানি পাক্ষিক পত্রিকা, বরিশালের কতিপয় যুবক ইহার প্রচারাম্ভ করিয়াছেন, অপরিণত বুদ্ধি আধুনিক যুবকদিগের ক্ষুদ্র ক্ষুদ্র পদ্য পুস্তক ও সাময়িক পত্রিকা লেখার যে একটি অপ্রতিকার্য্য রোগ জন্মিয়াছে এখানি তাহার অন্যতর নির্দশন স্বরূপ'।[২৩০]

'পরিমল বাহিনী'র সম্পাদক ছিলেন বরিশালের কেওরা গ্রামের পণ্ডিত হরকুমার রায়।[২৩১]

১৮৭২ জ্ঞানাঙ্কুর মাসিক

'সাহিত্য, দর্শণ, বিজ্ঞান, ইতিহাসাদি সম্বন্ধীয় মাসিকপত্র ও সমালোচন। অগ্রিম বার্ষিক মূল্য ২।।০ টাকা মাত্র।'[২৩২] প্রতি খণ্ডের মূল্য ছিল ।০ আনা।[২৩৩]

'জ্ঞানাঙ্কুর' এর সম্পাদক ছিলেন শ্রীকৃষ্ণদাস। মুদ্রিত হত রাজশাহীর বোয়ালিয়ায়: এই পত্রিকায় তারকনাথের 'স্বর্ণলতা,' ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়েছিল। ১৮৮২ সালে 'জ্ঞানাঙ্কুর' মিলিত হয়ে গিয়েছিল 'প্রতিবিম্ব' এর সঙ্গে।

১৮৭৩ মহাপাপ বাল্য বিবাহ মাসিক

ঢাকার ব্রাহ্ম (প্রধানত) দের উদ্যোগে স্থাপিত 'বাল্যবিবাহ নিবারিণী সভা'র, মুখপত্র হিসেবে, নবকান্ত চট্টোপাধ্যায়ের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল (বৈশাখ, ১২৮০) 'মহাপাপ বাল্য বিবাহ'।[২৩৫] সভা ও পত্রিকার উদ্দেশ্য ছিল একই — বাল্য বিবাহ নিবারণ করা। এর মূল্য ছিল বার্ষিক তিন রুপি এবং আয়তন ছিল এক ফর্মা।[২৩৬] পত্রিকাটি টিকে ছিল দু'বছর।[২৩৭]

১৮৭৩ বালারঞ্জিকা সাপ্তাহিক

'স্ত্রীলোকদিগের উন্নতির জন্যে' বরিশাল ('মাদারীপুরান্তর্গত গোপালপুর) থেকে আবদুর রহিম প্রকাশ করেছিলেন 'বালারঞ্জিকা', (১ বৈশাখ, ১২৮০) দাম ছিল প্রতি সংখ্যা দু'পয়সা। একজন মুসলমানের এ প্রচেষ্টাকে স্বাগত জানিয়ে 'ঢাকা প্রকাশ' লিখেছিল—'আমরা সম্পাদক মহাশয়কে অনুরোধ করি, গ্রাম পরিত্যাগ পূর্বক বরিশাল নগরে যাইয়া পত্রিকার মূল্য এক পয়সা করুন, পত্রিকাখানি রেজেষ্টারি করিয়া যাহাতে ১০ টিকেট চলিতে পারে তাহার চেষ্টা করুন'।[২৩৮]

মনে হয় সম্পাদক এ কথায় কর্ণপাত করেছিলেন। এ সম্পর্কে আমরা জানতে পারি 'গ্রামবার্ত্তা প্রকাশিকা'র এক সংবাদে—'বালারঞ্জিকা। ৮ম হইতে ১০ম সংখ্যা। এই পত্রিকাখানি সাপ্তাহিক এক ফরমা। বরিশাল সত্যপ্রকাশ যন্ত্রে মুদ্রিত ও শ্রী দীননাথ কর দ্বারা প্রতি শনিবারে প্রকাশিত হয়। ইহার নগদ মূল্য এক পয়সা।...আমাদিগের মতে লেখা মন্দ হইতেছে না, ভাষা আরও কিছু সরল ও স্ত্রীলোকের পাঠোপযোগী বিষয় পত্রিকায় সন্নিবেশিত হইলে ভাল হয়। ইহার মুদ্রাঙ্কন কার্য্য মফস্বলের অনেক পত্রিকা হইতে পরিস্কার হইতেছে।'[২৩৯]

১৮৭৩ গ্রামদূত পাক্ষিক

প্রকাশিত হয়েছিল বরিশালের পোনাবালিয়া থেকে।[২৪০]

১৮৭৩ পল্লীদর্শন মাসিক

প্রকাশিত হত পাবনার 'চাটমহরের জ্ঞানবিকাশিনী যন্ত্রে যন্ত্রিত হইয়া।' হরিপুরের ঈশানচন্দ্র চক্রবর্তী ছিলেন এর প্রকাশক। মধ্যস্থ লিখেছিল, 'প্রথম সংখ্যার লেখা দেখিয়া আশা উদ্দীপিতা হইতেছে'।[২৪১]

১৮৭৪ বান্ধব মাসিক

উনিশ শতকের পূর্ববঙ্গের অন্যতম সাহিত্য সাময়িকী ছিল 'বান্ধব'। ঢাকা থেকে সাহিত্যিক কালীপ্রসন্ন ঘোষের সম্পাদনায় দীর্ঘদিন ধরে অনিয়মিত ভাবে প্রকাশিত হয়েছিল 'বান্ধব'। প্রথম পর্যায়ে বান্ধব চলেছিল এগারো বছর (১২৮১-১২৯৫), দ্বিতীয় পর্যায়ে (১৩০৮-১৩১৩) পাঁচ বছর।

প্রথম পর্যায়ে 'বান্ধব' এর বার্ষিক মূল্য ছিল এক টাকা, ডাকমাশুল সমেত একটাকা দু'আনা। 'ঢাকা প্রকাশ' লিখেছিল—'বান্ধবের উদ্দেশ্য সম্বন্ধে আমরা যাহা অবগত হইয়াছি তাহাও অতি মহান। সে উদ্দেশ্য সফল হইলে দেশের সবিশেষে উপকার হইবে। অধিকাংশ মাসিক প্রবন্ধাদিতে যেরূপ আদিরসপূর্ণ উপন্যাস সমূহের প্রচারম্ভ হইয়াছে, তাহা দ্বারা বঙ্গীয় যুবক সাধারণের বিশেষতঃ অপক্কমতি পাঠার্থী ছাত্রবৃন্দের রুচি দূষিত ও বিষম অনিষ্ট সম্পাদিত হইতেছে আস্থাভিজ্ঞ ব্যক্তিমাত্রেই ইহা অবশ্য স্বীকার করিবেন। কালীপ্রসন্ন বাবুর প্রধান লক্ষ্য এই যে, এই রুচি পরিবর্ত্তিত করিয়া যুবকবৃন্দকে পরিণাম সুখকর উৎকৃষ্ট বিষয়ে সমাকর্ষণ করেন।'[২৪২]

নবপর্যায়ে 'বান্ধব' এর সহকারী সম্পাদক ছিলেন উমেশচন্দ্র বসু। অগ্রিম বার্ষিক মূল্য ছিল তিনটাকা, ডাকমাশুল ছয় আনা। নবপর্যায়ের 'বান্ধব' সম্পর্কে সম্পাদক লিখেছিলেন '...হৃদয়খুলিয়া বলিতে পারি, যাঁহারা এইক্ষণ বাঙ্গালা সাহিত্য-ক্ষেত্রে সাধক অথবা সেবকের প্রাণে দণ্ডায়মান আছেন, আমরা তাঁহাদিগের সহিত প্রানে প্রানে মিলিয়া মিশিয়া তদগত ভক্তির ভাবে মাতৃভাষার সেবা করিব, এবং মায়ের পূজার জন্য হীরা, মণি, মুক্তা ও প্রবাল সংগ্রহ করিতে না পারিলেও ফুল, ফল, লতা যাহা কিছু সংগ্রহ করিতে পারি, তাহা লইয়াই মায়ের পাদ-পীঠের সান্নিধ্যে উপস্থিত হইব। বৃদ্ধের সহিত সাধারণতঃ বালকবৃন্দেরই একটু বিশেষ বান্ধবতা ঘটিয়া থাকে। আমরা এ বয়সে সুশিক্ষিত, সুপণ্ডিত অথবা সরস হৃদয় যুবজনের হৃদয়রঞ্জনে সমর্থ না হইলেও শিক্ষার্থী বালকদিগের যাহাতে একটুকু উপকার হয়, সেইরূপ সরল ও তরল কথার বিষয় সংকলনে যত্নপর রহিব।'[২৩৪]

১৮৭৪ বাঙ্গালি মাসিক

ময়মনসিংহ থেকে শ্রীনাথ চন্দের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল 'বাঙ্গালি'। ছাপা হত অবশ্য ঢাকার ইষ্ট বেঙ্গল প্রেসে। পত্রিকার মূল্য ছিল 'অগ্রিম বার্ষিক ১॥০, অগ্রিম ষাণ্মাসিক ১, পশ্চাদ্দেয় বার্ষিক ২।০'। মফস্বলের জন্য আলাদা

ডাকমাশুল লাগত না। 'বিজ্ঞাপন দাতাদিগকে প্রথম তিনবার প্রতি পঁক্তিতে ৵০ আনা ও তৎপর যতবার হয় এক আনা হিসাবে মূল্য দিতে হইবে'।[২৪৪]

শ্রীনাথ চন্দ লিখেছেন, পত্রিকাটি টিকে ছিল চার বৎসর এবং এর জন্য 'আমাদের কোন আর্থিক লাভ বা ক্ষতি হয় নাই'।[২৪৫]

১৮৭৫ প্রমোদী মাসিক

প্রকাশিত হয়েছিল ময়মনসিংহের মুক্তাগাছা থেকে (আশ্বিন, ১২৮২)।[২৪৬]

১৮৭৫ হিতৈষিণী মাসিক

দ্রস্টব্য: সাপ্তাহিক হিতৈষিণী।

১৮৭৫ সত্যপ্রকাশ মসিক

দ্রস্টব্য: পাক্ষিক সত্যপ্রকাশ।

১৮৭৬ ভারত সুহৃদ মাসিক

ফরিদপুর থেকে প্রকাশিত 'সমাজতত্ত্ব, কৃষি ও বাণিজ্য প্রভৃতি বিষয়ক মাসিকপত্র ও সমালোচন'। ম্যানেজিং ডিরেকটর ছিলেন শ্যামপ্রসন্ন রায় চৌধুরী ও বিধুভূষণ গুহ।[২৪৮]

১৮৭৬ ধর্ম্মপ্রকাশ মাসিক

প্রকাশিত হয়েছিল ঢাকা থেকে (আষাঢ়, ১২৮৩)।[২৪৮]

১৮৭৬ চিত্রকর মাসিক

প্রকাশিত হয়েছিল ফরিদপুরের উলপুর থেকে। সম্পাদক ছিলেন, প্রতাপচন্দ্র রায় চৌধুরী।[২৪৯]

১৮৭৭ জ্ঞানভেদ মাসিক

চন্দ্রমোহন সেনের সম্পাদনায় ঢাকা থেকে প্রকাশিত।[২৫০]

১৮৭৮ সংক্ষিপ্ত ইণ্ডিয়ান ল রিপোর্ট মাসিক

আইন বিষয়ক মাসিক। সরকারী রিপোর্ট অনুযায়ী, পত্রিকার তৃতীয় বর্ষের প্রথম সংখ্যা সরকার পেয়েছিলেন ১৮৮০ সালে। সে হিসাবে ধরে নিচ্ছি পত্রিকাটি

প্রকাশিত হয়েছিল ১৮৭৭ সালে। পত্রিকাটি মুদ্রিত হত বরিশাল সত্যপ্রকাশ প্রেসে। সম্পাদক ছিলেন, রসিকচন্দ্র বসু।[২৫১]

১৮৭৮ কৌমুদী মাসিক

রুক্মিণীকান্ত ঠাকুরের সম্পাদনায়, ময়মনসিংহ (সুসঙ্গ-দুর্গাপুর) থেকে প্রকাশিত হয়েছিল —'বিবিধ সঙ্গীত ও নানা বিষয়িণী কবিতা বিকাশিনী কৌমুদী।'[২৫২]

১৮৭৮ সুহৃদ মাসিক

দিনাজপুরের ভাটপড়া 'উন্নতি সাধিনী'র মুখপত্র ছিল সুহৃদ। সম্পাদক ছিলেন তারণবন্ধু শর্মা।[২৫৩]

১৮৭৮ আর্য্য প্রদীপ মাসিক

'সাহিত্য বিজ্ঞান ও ঐতিহাসিক সম্প্রদায়ের মনোরঞ্জনার্থ' ময়মনসিংহের সুসঙ্গ-দুর্গাপুর থেকে প্রকাশিত হয়েছিল (কার্ত্তিক, ১২৮৫)। সম্পাদক ছিলেন রুক্মিণীকান্ত ঠাকুর।[২৫৪]

১৮৭৮ চন্দ্রশেখর মাসিক

চট্টগ্রাম থেকে প্রকাশিত হয়েছিল।[২৫৫]

১৮৭৯ ভারত সুহৃদ মাসিক

'অত্যাশ্চর্য উপন্যাস ও বিবিধ সদ্ভাবপূত মাসিকপত্র' টি প্রকাশিত হয়েছিল ঢাকার নান্নার গ্রাম থেকে।[২৫৬] সম্পাদক ছিলেন কৈবর্ত জমিদার অম্বিকাচরণ রায়।[২৫৭] 'অগ্রিম বার্ষিকমূল্য ছিল এক টাকা ছ'আনা'।[২৫৮] প্রতিসংখ্যার দাম ছিল তিন আনা। প্রচার সংখ্যা ছিল ৩০০ কপি। প্রথম বর্ষের ৯ম সংখ্যা প্রকাশিত হয়েছিল ১৫মে, ১৮৮০ সালে একবছর বিরতির পর।[২৫৯] ব্রজেন্দ্রনাথ জানিয়েছেন, পত্রিকাটি অনিয়মিতভাবে অনেকদিন চলেছিল। দীনেশচন্দ্র সেনের প্রথম রচনা 'জলদ' (কবিতা) এ পত্রিকায় প্রকাশিত হয়েছিল।[২৬০]

১৮৭৯ রজনী মাসিক

প্রকাশিত হয়েছিল ময়মনসিংহ থেকে (ফাল্গুন, ১২৮৫)।[২৬১]

১৮৭৯ দুঃখিনী মাসিক

ভগবতীচরণ চক্রবর্তীর সম্পাদনায় 'কবিতাময়ী' পত্রিকাটি প্রকাশিত হয়েছিল ঢাকা থেকে।[২৬২]

১৮৭৯ বিশ্ববন্ধু মাসিক

প্রকাশিত হয়েছিল বগুড়া থেকে। সম্পাদক ছিলেন কিশোরীলাল রায় (সরকার)।[২৬৩]

১৮৭৯ সংশোধিনী মাসিক

দ্রষ্টব্যঃ সাপ্তাহিক সংশোধিনী।

১৮৭৯ ভারত ভিখারিণী মাসিক

হরকুমার মুখোপাধ্যায়ের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল ঢাকা থেকে। মুদ্রিত হত গিরিশ যন্ত্রে। পৃষ্ঠা সংখ্যা ছিল ১৬; মূল্য, দু'আনা। প্রচার সংখ্যা ছিল ৩০০ কপি।[২৬৪]

১৮৮০ আর্য্যপ্রভা মাসিক

ময়মনসিংহের দুর্গাপুর থেকে (বৈশাখ, ১২৮০১) রুক্মিণীকান্ত ঠাকুরের সম্পাদনায় প্রকাশিত হয়েছিল 'আর্য্যপ্রভা'। পত্রিকার স্বত্বাধিকারী ছিলেন দুর্গাপুরের মহারাজা শিবকৃষ্ণ সিংহ। 'আর্য্যপ্রভা'র উদ্দেশ্য ছিল প্রাচীন ভারতের 'প্রধান প্রধান ঐতিহ্য' তুলে ধরা। এর পৃষ্ঠা সংখ্যা ছিল ৩২, মূল্য ছ'আনা (বার্ষিক ?)। প্রথম দু'সংখ্যা ছাপা হয়েছিল একহাজার কপি। তৃতীয় সংখ্যা ৩০০ কপি।[২৬৫]

১৮৮০ অপূর্ব-রহস্য মাসিক

প্রকাশিত হয়েছিল ঢাকা থেকে। 'হাস্য প্রধান' পত্রিকাটির সম্পাদক ছিলেন হরিহর নন্দী (শ্রাবণ ১২৮৭)।[২৬৬]

১৮৮০ দি স্টুডেন্টস জার্নাল মাসিক

বিদ্যালয়ের উচ্চ চারিটি শ্রেণীর ছাত্রদের জন্য (বিশেষ করে) এ পত্রিকাটি প্রকাশিত হয়েছিল। এর বিষয়বস্তু ছিল, ইংরেজী ভাষা, ইতিহাস, ভূগোল, প্রাথমিক

বিজ্ঞান, ব্যাকরণ প্রভৃতি। পত্রিকা সম্পাদক ছিলেন আনন্দমোহন দত্ত। ষোল পৃষ্ঠার পত্রিকার দাম ছিল তিন আনা। ছাপা হত পাঁচশো কপি।[২৬৭]

১৮৮১ ভিষক মাসিক

ঢাকা 'ভৈষজ্য সমালোচনী সভা'র মুখপত্র হিসেবে প্রকাশিত হয়েছিল দ্বিভাষিক (ইংরেজী নাম 'দি ফিজিসিয়ান') চিকিৎসাশাস্ত্র বিষয়ক মাসিক 'ভিষক' (জানুয়ারী, ১৮৮১)। সম্পাদক ছিলেন, সূর্যনারায়ন ঘোষ, দুর্গাদাস রায় এবং কালীচন্দ্র দত্ত। 'বান্ধব', পত্রিকাটি প্রকাশিত হলে লিখেছিল —'. . . ইহা দ্বারা বাঙ্গালা চিকিৎসা শাস্ত্রের বিশেষ উন্নতির সম্ভাবনা আছে। এ দেশে ইদানীং অনেক হাতুড়িয়া বৈদ্যের আবির্ভাব হইয়াছে। ইহারা নামের অবতার। যাহাকে ধরে, তাহার আর রক্ষা নাই। সে বাঁচিয়া উঠিলেও চিরদিন যমের ভয় হইতে চিকিৎসকের ভয়ে অধিকতর অস্থির রহে। যেখানে ম্যালেরিয়া, সেইখানেই ইহারা অথবা যেখানে ইহারা সেখানেই ম্যালেরিয়া। গ্রাম্য প্রদেশেই ইহাদিগের বেশী আড়ম্বর, এবং মূর্খ ও স্ত্রীলোকের চিকিৎসাবই ইহারা সর্বাধিক পটু। এই শ্রেণীর মহা-পুরুষেরা ভিষকের পাতামাত্র উল্টাইলেই অনেকে নখচ্ছেদে কুঠারের আঘাতরূপ দুর্বিষহ যন্ত্রণা হইতে পরিত্রান পাইবে। আমরা ভরসা করি, ভৈষজ্য সমালোচনী সভার সদস্যগণ এবং উহার সদুৎসাহশীল সুযোগ্য সম্পাদক শ্রীযুক্ত বাবু রামপ্রসাদ সেন এই পত্রিকাখানিকে দীর্ঘজীবী করিয়া রাখিতে সর্ব্বতোভাবে যত্নশীল রহিবেন এবং বঙ্গের ধনিসন্তানেরা অর্থানুকূল্যে ইহার উপকার করিবেন।'[২৬৮] ভিষক প্রকাশিত হয়েছিল ১৮৮৫ সাল পর্যন্ত।[২৬৯]

১৮৮১ বিক্রমপুর প্রকাশ মাসিক

মহিমচন্দ্র চক্রবর্ত্তীর সম্পাদনায়, ঢাকার 'শ্রীনগর বীরতারা, বিক্রমপুর', থেকে (মাঘ, ১২৮৭) 'মাসিক সংবাদ সন্দর্ভ ও সমালোচন' 'বিক্রমপুর প্রকাশ' প্রকাশিত হয়েছিল। ডাকমাশুল সমেত অগ্রিম বার্ষিক মূল্য ছিল তিন টাকা।[২৭০]

'বিক্রমপুর প্রকাশ' এর বিষয়বস্তু সম্পর্কে খানিকটা ধারণা পাওয়া যায় বান্ধবের সমালোচনায়। পত্রিকার প্রথমখণ্ড সমালোচনা করতে গিয়ে 'বান্ধব' লিখেছিল—'আমরা এই পত্রিকার সমালোচনা করিব না। বোধ হয় সমালোচনা করিতে আমাদিগের অধিকারও নাই। কারণ সম্পাদক ইহার আবরণপত্রের উপর এক-স্থলে হস্তাক্ষরে লিখিয়া দিয়াছেন যে —'এই পত্রিকা সম্বন্ধে কোন কিছু সমালোচনা করিবেন না, মাথার দিব্য'। এই কথার পর সমালোচনা অধিকারী নই বলিয়া

